মহাযুদ্ধের অবসানের সন্ধিসর্ত্তের অবশ্য উপাদান দুইটী, যথাঃ—

(১) কোন মহাযুদ্ধের পুনরাবৃত্তি যাহাতে সহস্র সহস্র বৎসর মধ্যে না হইতে পারে তাহার ব্যবস্থা সম্পাদন করা।

(২) আর্থিক অস্বচ্ছলতা যাহাতে মনুষ্যসমাজের কোন সংসারে প্রবেশলাভ করিতে না পারে তাহারই ব্যবস্থা করা।

উপরোক্ত দুইটী উপাদান যাহাতে সন্ধির সর্ত্তে নিখুঁতভাবে সন্নিবেশিত হয় তাহা করিতে হইলে বিজ্ঞান ও দর্শন সম্বন্ধে যে যে বিষয়ক জ্ঞানের প্রয়োজন সেই সেই বিষয়ক জ্ঞান প্রচলিত বিজ্ঞান ও দর্শন হইতে লাভ করা করা সম্ভব নহে। উহা লাভ করিতে হইলে ভারতবর্ষের ব্যাসদেবের দেওয়া বিজ্ঞান ও দর্শন একান্ত প্রয়োজন।

আমাদের কাছে ব্যাসদেবের দেওয়া বিজ্ঞান ও দর্শনের ঐ জ্ঞানের কথা পাওয়া যাইতে পারে। কোন্ কোন্ সর্ত্তে সন্ধি করিলে মানবসমাজে কোন মহাযুদ্ধের পুনরাবৃত্তি ও আর্থিক অস্বচ্ছলতার তাণ্ডবলীলা অসম্ভব হইতে পারে তাহার কথাও আমাদের নিকট আছে।

আমাদিগের নিকট হইতে ঐ কথাগুলি সংগ্রহ করিবার জন্য যুদ্ধলিপ্ত গভর্ণমেন্টের নেতৃবর্গকে আহ্বান করিতেছি।



# পত্র

শ্রীক্ষেত্র
Camp পর্ণশালা ( পণ্ডশালা নহে )

মাননীয় "বঙ্গশ্রী" সম্পাদক মহাশয় !

উপক্রমণিকা—আপনাদের খেলোয়াড়ী মনোবল, অর্থাৎ কিনা Sportsmanly spirit আছে দেখিতেছি। ইহার প্রমাণ, আমার বিগত বঙ্গশ্রী অভিযানের বিবরণের প্রকাশ।

আপনাদের সমালোচনা করিবার জন্যই শ্রীক্ষেত্রে আসিয়াছিলাম, তাহা পূর্ব্বেই বলিয়াছি। এখানে আসিয়া কিন্তু একটা বৈষয়িক মতলব ঠিক করিয়াছি। বর্ত্তমান কাগজসমস্যার সমাধান কল্পে শ্রীক্ষেত্রের পবিত্র বালুকা-রাশি ব্যবহার করা যায় না কি? সাধু! ধণিক্-বণিক সম্প্রদায় আসিয়া সমুদ্রতীরে Sri Jagannath Paper Mills Ltd. নামক প্রস্তাবিত শিল্পকেন্দ্র প্রতিষ্ঠা করিবেন কি? আমাকে যদি Managing Agent করেন, তাহাতে কোনও আপত্তি নাই।

এই সকল ব্যবসায়িক প্রস্তাব সমূহ কার্য্যে পরিণত করিবার জন্য কয়েক-দিনের জন্য ধনিক বণিক সম্প্রদায়ের কেন্দ্র কলিকাতায় আসিতে হইল। পথে আসিতে আসিতে অনেকগুলি সেতু অতিক্রম করিয়াছিলাম। বঙ্গশ্রী অভিযানে বহুবার সেতুর হেতু অনুসন্ধান করিতে হইয়াছে, তাহা আপনারা অবগত আছেন। স্মরণ করিলাম, যোড়া "সেতু" (=যোড়াসাঁকো) নিবাসী বিশ্বকবিও বলিয়াছেন—

"তোমায় আমায় এই বিরহের অন্তরালে
কত আর সেতু বাঁধি॥"

যাহা হউক, কলিকাতায় আসিয়া দেখিতে পাইলাম যে উভয় তীরের বিরহের অবসান ঘটিয়াছে; আর দৈনিক বিরহের অন্তরালে দৈনিক সেতু বাঁধার হাঙ্গামা নাই। শুনিলাম, বিগত কয়েক বৎসর ধরিয়াই পৌরজনসভা তাঁহাদের ত্রৈমাসিক আমন্ত্রণলিপিতে (Rate Bills) এই প্রস্তাবিত কলিকাতা-হাওড়া মিলনের রাখীরাখী বাঁধিয়া আসিতেছেন—এ যেন "ফুলডোরে বাঁধা ঝুলনা।" আরও অবগত হইলাম যে, কতিপয় বে-রসিক ব্যক্তি এই শুভ মিলনের ধারাবাহিক লৌকিকতার ব্যয় বহনে অক্ষমতা জানাইয়া পৌরসভাকে এক আর্ট হীন দেশালাই হীন (অর্থাৎ Matchless) আবেদন করেন, এবং তদুত্তরে পৌরসভা (Corporation) কেবলমাত্র এইটুকু বলেন "বাঁধিনু যে রাখী পরাণে তোমার, সে রাখী খুলো না, খুলো না।"

পরে দেখিতে পাইলাম, "বঙ্গশ্রী"র পরিচালকবর্গ আপাততঃ সেতুবন্ধ (=সেতু পথে চলাচল বন্ধ) করিয়াছেন। সুতরাং সেতুঘটিত আলোচনার এইখানেই উপসংহার (পুরাপুরি সংহার নহে) হউক।

কলিকাতায় কয়েকদিন বসি করিয়া আমার কল্পনাকে কার্য্যকরী করিয়া ফেলিয়াছি। কতিপয় বিশিষ্ট ব্যক্তি কোম্পানীর পরিচালক মণ্ডলী গঠন করিবেন। "বাসবদত্তা এণ্ড কোং" এর মথুরা নিবাসী কে একজন উপগুপ্ত শর্ম্মা প্রধান under writer হইতে ইচ্ছুক আছেন। পরিকল্পনার পারিশ্রমিক বাবদ উক্ত সুধী কলাকারবৃন্দ আমাকে Outright কদলী প্রদর্শন না করিয়া, যৎকিঞ্চিৎ পারিশ্রমিক দিবেন, ইহাই শুনিলাম; অথচ আগামী শ্রীরথযাত্রার দিবসে আমারই পরিকল্পিত Jagannath Brand কাগজ বিক্রয়ার্থ বাজারে বাহির হইবে শুনিলাম! ইহাই নাকি দীন্ দুনিয়ার দিনগত নিয়ম।

বলিতে ভুলিয়া গিয়াছি, পুণ্যক্ষেত্রে সমুদ্রতীরে একটি ছোট কুটীর প্রস্তুত করাইতেছিলাম। কারণটা obvious! অতিথিবৎসল বন্ধুর গৃহে তো আর সুদীর্ঘকাল বসিয়া business drive করা চলে না। যুদ্ধের দুর্ম্মূল্যতার বাজারেও অতিকষ্টে প্রয়োজনীয় মালপত্র কিনিয়াছিলাম। হঠাৎ শ্রীক্ষেত্র হইতে আমার জনৈক বিল্ডিং তত্ত্বাবধায়কের পত্র পাইলাম, তাহার সার মর্ম্ম এইরূপ:—"সমুদ্রের জলে সমস্ত চুণ ধুইয়া গিয়াছে, শ্রীধামের শ্রীবানরগণ সমস্ত টালী ভাঙ্গিয়া দিয়াছে, ইঁট যা' ছিল সমস্ত চুরি হইয়াছে এবং আকস্মিক দ্রব্যমূল্য বৃদ্ধি হেতু কাঠওয়ালা আর পূর্ব্ব মূল্যে মাল দিতে চাহিতেছে না।" কি আর বাকী রহিল? পত্র প্রেরক কিন্তু লিখিয়াছেন 'সত্বর আসিয়া ইহার প্রতিকার করুন।"

প্রতিকার যে কি প্রকারে এবং কতদূর করিতে পারিব, তাহা ভালরকম জানা আছে। যাহা হউক, কলিকাতায় থাকিতে ভাল লাগিতেছিল না, সেইজন্য "প্রতিকার" চেষ্টায় পুনরায় কর্ম্মক্ষেত্রে শ্রীক্ষেত্রে ফিরিয়া গেলাম। এমন সময় দেখি, পুনরায় "বঙ্গশ্রী-অভিযান" করিতে হইবে।

## বিষয়-বস্তু

"বঙ্গশ্রী"র নববর্ষ সংখ্যার সমালোচনা করিতে গিয়া বড় বিপদে পড়িলাম। প্রথমতঃ, ক্রমশঃ প্রকাশ্য রচনার সংখ্যা ক্রমশঃই বাড়িতেছে, এবং ক্রমশঃ রচনাবলী সমাপ্ত না হওয়া পর্য্যন্ত কলমবাজী করিব না বলিয়াই পরিচালকগণ আমাকে ঠেকাইয়া রাখিলেন। দ্বিতীয়তঃ, দার্শনিক বা ঐতিহাসিক রচনাগুলির সমালোচনা করিবার মত বিদ্যাবুদ্ধি নাই, সুতরাং আমার কিছুই বলিবার নাই।

বর্ত্তমান সংখ্যার বিশিষ্ট সম্পদ পত্রিকার গোড়ার কবিতা ও শেষের কবিতা (কবিগুরু বিরচিত নহে)। ভাব, ভাষা ও ছন্দে কবিতা দুইটি অপরূপ অভিনব। গোড়ার কবিতায় যৎসামান্য ছন্দ ত্রুটী থাকিলেও, বিষয়ের সাময়িকতায় ও রচনা মাধুর্য্যে তাহা ধর্ত্তব্যের মধ্যেই আসে না। Parallel Passage (অর্থাৎ সমান্তরাল পথ?) খুঁজিতে গেলে প্রথমশ্রেণী কবিদের নিকট পৌঁছিতে হয়। কবিতার ভাষায় যেন বিগত ও অনাগত কালের যাত্রার ধ্বনি শুনিতে পাইতেছি।

"বঙ্কিম সাহিত্যে নারী"—লেখক শ্রীউপগুপ্ত শর্ম্মা। রচনার চাতুর্য্যে ও নিপুণতায় অতি উপাদেয় হইয়াছে সন্দেহ নাই। বঙ্কিম সাহিত্যের মূল্যবান্ চন্তাশীল অনুশীলন ও বিশ্লেষণ।

"দীপধারী"—নূতন ক্রমশঃ উপন্যাস। আপাততঃ বন্দুকধারী ও লাঠিধারীর দ্বন্দ্বযুদ্ধে বিচলিত ও রোমাঞ্চিত হইয়া কাষ্ঠাসন হইতে লাফাইয়া উঠিলাম। অধিক কিছু বলিয়া prejudice সৃষ্টি করিব না। বর্ত্তমান নিষ্প্রদীপের পরিস্থিতিতে দীপধারী অসুবিধায় পড়িবেন না ত?

"অপমানিত"—K-3 ও রচিত। জমিয়া আসিতেছে মনে হয়।

এরোপ্লেন সম্বন্ধে বৈজ্ঞানিক প্রবন্ধ প্রত্যেকেরই দৃষ্টি আকর্ষণ করিবে। অনেক জ্ঞাতব্য তথ্যে প্রবন্ধটি মূল্যবান্।

"আলাস্কা"—বৈদেশিকী। রচনা সুন্দর, বিষয় মনোযোগ আকর্ষণ করিবে। এবারে পূর্ব্ব পরিচিত নামহীন পরিব্রাজক নীরব রহিয়াছেন।

ক্ষুদ্র রিয়্যালিষ্টিক কবিতা "সস্তা চিনি" লেখককেও যেন চিনি বলিয়া মনে হয়। কে যেন বলিয়াছিল, কবিগুরু রবীন্দ্রনাথও যেন একদা চিনির অভাবে ক্ষুব্ধ হইয়া বলিয়াছিলেন "আমার মন বলে চিনি চিনি।" আলোচ্য কবিতায় কনট্রোল-দোকানের uncontrolled ব্যবস্থার দৃশ্য ফুটিয়া উঠিয়াছে।

পুস্তক-সমালোচনা, খেলাধূলা, সংবাদ সাহিত্যিক-বিবিধ প্রসঙ্গ প্রভৃতিও আছে।

আলোচ্য সংখ্যায় শ্রীশ্রীমহালক্ষ্মী দেবীর সুন্দর ত্রিবর্ণ চিত্র দেওয়া হইয়াছে।

ইহা ছাড়াও কয়েকটি ছোট গল্প ও কবিতা আছে। এবারে সমালোচনা করিবার মত mood ছিল না, পূর্ব্বেই তাহা বলিয়াছি সুতরাং আপাততঃ বিদায় লইলাম। ইতি—

আপনাদের Faithfully
অশোক মিত্র।